হবে ? শোক সন্তপ্ত যুধিষ্ঠিরকে প্রবোধ দিয়ে অর্জুন বললেন জননী কুন্তী দেবী ও বিদুর যা বলেছেন, তা আপনি বুঝতে পেরেছেন। আমার দৃঢ় বিশ্বাস তাঁরা উভয়ে কখনই অধর্মের কথা বলবেন না, এখন আমাদের যুদ্ধ হতে বিরত হওয়া সঙ্গত নয়। কৃষ্ণও অর্জুনকে সমর্থন করলেন।

কৌরবরা সৈন্য বিভাগ এবং পৃথক পৃথক অক্ষৌহিনী সমূহের সেনাপতিদের অভিষেক করেন। যুধিষ্ঠিরও নিজ সেনাপতিদের অভিষেক করেন। যদুবংশীয়দের সঙ্গে বলরাম আসলেন এবং পাণ্ডবদের থেকে বিদায় নিয়ে তিনি তীর্থযাত্রা করলেন।

সংবাদ জানবার জন্যে দুর্যোধন উলূককে দূতরূপে পাণ্ডবদের নিকট প্রেরণ করেন। পাণ্ডবদের শিবিরে গিয়ে জনপূর্ণ সভায় উলূক দুর্যোধনের নির্দেশ মত পাণ্ডবদের উত্তেজিত করবার জন্য নানা ভাবে তাঁদের তীব্র সমালোচনা করতে থাকে। পাণ্ডবরাও দুর্যোধনের বার্ত্তার উপযুক্ত প্রত্যুত্তর উলূক মারফৎ পাঠালেন। পাণ্ডব যোদ্ধাদের সংবাদ নিয়ে উলূক প্রত্যাবর্ত্তন করলে উলূকের কথা শুনে যুদ্ধের জন্যে দুর্যোধন সৈন্য সমাবেশের আদেশ দিলেন।

যুদ্ধক্ষেত্রে পাণ্ডব সৈন্যরা গমন করেন এবং ধৃষ্টদ্যুম্ন নিজ যোদ্ধা-দিগকে স্ব-স্বযোগ্য বিপক্ষীয় যোদ্ধাদের সঙ্গে যুদ্ধ করবার জন্য নিযুক্ত করেন।

যুধিষ্ঠির গুপ্তচর মারফৎ কৌরব সেনার সংবাদ পেয়ে গোপনে ভ্রাতৃবৃন্দকে আহ্বান করে বলেন, গতরাত্রে দুর্যোধন বীরদের জিজ্ঞেস করেন তাঁরা কে কতদিনের মধ্যে পাণ্ডব সেনা সংহার করতে পারবেন ? ভীষ্ম এক মাসের মধ্যে, দ্রোণাচার্য্য এক মাসের মধ্যে, কৃপাচার্য্য দুই মাসের মধ্যে, অশ্বত্থামা দশ দিনের মধ্যে এবং কর্ণ পাঁচ দিনের মধ্যে পাণ্ডব সৈন্যদের সংহার করবার প্রতিজ্ঞা করেছেন।

তিনি অর্জুনকে প্রশ্ন করলেন তুমি কত সময়ের মধ্যে শত্রুদিগকে বিনাশ করতে পারবে ? অর্জুন জানালেন, কৃষ্ণের সহায়তায় তিনি

চক্ষুর পলকের মধ্যেই সংহার করতে পারেন। ভগবান পশুপতি তাঁকে যে ভয়ঙ্কর মহাস্ত্র দিয়েছেন, তা তাঁর নিকট আছে। এই দিব্যাস্ত্র সম্বন্ধে কৌরব বীররা কেহই জানেন না। তিনি আরও বলেন তাঁদের সহায়ক বীররা দিব্যাস্ত্র সমূহ অভিজ্ঞ ও যুদ্ধ অভিলাষী। এঁরা সকলেই অপরাজিত বীর। শিখণ্ডী, সাত্যকি, ধৃষ্টদ্যুম্ন, ভীম, নকুল, সহদেব, যুধামন্যু, উত্তমৌজা, বিরাট ও দ্রুপদ—এঁরা সকলে যুদ্ধে ভীষ্ম ও দ্রোণাচার্য্যের তুল্য। এইরূপে অর্জুন স্বপক্ষীয় সমস্ত বীরদের ক্ষমতার উল্লেখ করেন। তিনি আরও বলেন, আপনি নিজেও ত্রিলোককে বিনষ্ট করতে সমর্থ। আপনি ক্রুদ্ধ হয়ে যার প্রতি দৃষ্টিপাত করবেন, সেই ব্যক্তি শীঘ্রই নষ্ট হবে। আপনার এই প্রভাব আমি জানি।

এই ভাবে উভয় পক্ষ রণ সাজে সজ্জিত হয়ে আপন আপন পরাক্রম ও অবস্থা সম্বন্ধে ওয়াকিফহাল হয়ে যুদ্ধক্ষেত্রে উপস্থিত হলো।

---